শিশু রাজকুমারকে দরবার ঘরে আনা হইল এবং স্বামীজী তাহার মাথায় হাত রাখিয়া আশীর্বাদ করিলেন।

উৎসব শেষে স্বামীজী বম্বে রওনা হইলেন, রাজা বাহাদুর জগমোহন লালজীকেও তাঁহার সঙ্গে পাঠাইলেন আমেরিকা যাইবার সমস্ত ব্যবস্থা করিয়া দিবার জন্য। পোশাক প্রভৃতি ইতিমধ্যেই তৈয়ারি হইয়া গিয়াছিল।

আবু রোড স্টেশন! আবুপাহাড় স্বামীজীর খুব ভাল লাগিয়াছিল, তাই এখানে তিনি একদিনের জন্য নামিলেন, তাঁহার ইচ্ছা হইল সেদিন সেখানে থাকিয়া জায়গাটি আর একবার ঘুরিয়া দেখিবেন। ঘটনাক্রমে এইখানেই তাঁহার দুই গুরুভাইয়ের সহিত দেখা হইয়া গেল।

ইঁহাদের একজন স্বামী ব্রহ্মানন্দ, ঠাকুর যাঁহাকে রাখালরাজা বলিতেন আর স্বামীজী বলিতেন রাজা। আর একজন স্বামী তুরীয়ানন্দ। ইঁহারা আসিয়াছিলেন তীর্থভ্রমণে, পথে চলিতে চলিতে দেখিলেন একজন গৈরিকধারী দীর্ঘকায় সাধু উচ্চৈঃস্বরে একটি শ্লোক আবৃত্তি করিতে করিতে আগাইয়া আসিতেছেন। শ্লোকটি এইঃ—

"অভিমানং সুরাপানং গৌরবং ঘোররৌরবং।
প্রতিষ্ঠাং শূকরীবিষ্ঠা ত্রয়ং ত্যক্ত্বা সুখী ভবেৎ॥

কেন যে স্বামীজী এ সময় আপন মনে এই শ্লোকটি আবৃত্তি করিয়াছিলেন কে জানে? সম্প্রতি খেতরির রাজদরবারে তিনি যে সম্মান পাইয়াছেন তাই স্মরণ করিয়া অথবা ভবিষ্যতের কথা চিন্তা করিয়াই তাঁহার মনে এই শ্লোকটি সে সময় উদয় হইয়াছিল কিনা তাহা তিনিই জানেন

ব্রহ্মানন্দ স্বামী আগাইয়া আসিলেন এবং আমেরিকা রওনা হইবার পূর্বে তিন গুরুভাইয়ের মিলন হইল। স্বামীজী রাখাল মহারাজকে সাষ্টাঙ্গে প্রণাম করিলেন।

স্বামীজী আমেরিকা যাইবার কথা সমস্তই জানাইলেন এবং ছোটছেলের মত পরম উৎসাহে নিজের দিকে আঙ্গুল দিয়া দেখাইয়া বলিলেন, "রাজা, দেখছিস্ কি? এই এর জন্যেই এসব হচ্ছে। দেখ্‌বি, আরও কত কি হবে। মেচে যাবে, মেচে যাবে, ঠাকুরের নাম আর প্রেম।" এই 'মেচে' যাওয়া অর্থাৎ ছড়াইয়া পড়া কথাটি প্রায়ই স্বামীজী ব্যবহার করিতেন।

এই সাক্ষাৎকারে তাঁহারা তিনজনেই খুব আনন্দিত এবং আরও একটি লাভ হইয়াছিল যে, বাংলায় তাঁহার গুরুভ্রাতাদের কাছে শীঘ্রই সমস্ত সংবাদ ও তাঁহার যাহা কিছু নির্দেশ সবই পোঁছিয়া যাইবে। এই দেখাই তাঁহার বাংলা মায়ের কাছে বিদায় গ্রহণ।

সমস্ত ভারতবর্ষ পরিক্রমা শেষ হইয়া গিয়াছে, এবার আসিয়াছে বিদেশ যাত্রার পালা। ১৮৯৩ খৃষ্টাব্দের ৩১শে মে এক স্মরণীয় দিন। এইদিন স্বামী বিবেকানন্দ আমেরিকা যাত্রা করেন।

এই সময় বাংলা দেশে আলমবাজার মঠে স্বামীজীর গুরুভাইরা কে কি

অবস্থায় আছেন শ্রীযুক্ত মহেন্দ্রনাথ দত্ত মহাশয়ের "মহাপুরুষ স্বামী শিবানন্দের অনুধ্যান" নামক গ্রন্থ হইতে তাহার কিয়দংশ উদ্ধৃত করিয়া দিতেছি। পূজনীয় গ্রন্থকার এই গ্রন্থে প্রত্যেক গুরুভ্রাতার সম্বন্ধে তাঁহাদের বিভিন্ন ভাব ও বৈশিষ্ট্য সম্বন্ধে বর্ণনা করিয়াছেন। তিনি ছিলেন তাঁহাদের নিত্য সঙ্গী, সুতরাং তাঁহার এই বর্ণনার বিশেষ একটি মূল্য আছে।

তিনি লিখিয়াছেন,

"বরানগরের মঠে ভদ্রঘরের শিক্ষিত যুবকেরা যে শুধু মেঝেতে বা একটা ছেঁড়া চ্যাটাইতে পড়িয়া থাকিতেন, মুষ্টিভিক্ষা করিয়া সেই চাল সিদ্ধ করিয়া একটা কাপড়ে ঢালিয়া সকলে মিলিয়া খাইতেন, এই যে কৃচ্ছ্রসাধনা—ইহা লইয়া বাহিরের সকলেই নানা ব্যঙ্গ বিদ্রূপ করিত। * * কিন্তু রামকৃষ্ণ মিশন এখন যে শক্তি বিকীর্ণ করিতেছে তাহা এই বরানগর ও আলমবাজারের মঠেই উদ্ভূত হইয়াছিল।" (৯১ পৃঃ)

পরস্পরের মধ্যে একটা গভীর ভালবাসা ছিল, এই রকম ভালবাসা জগতের ইতিহাসে খুবই অল্পই দেখিতে পাওয়া যায়। গ্রন্থে আছে যে, যীশুর শিষ্যদের ভিতর পরস্পরের মধ্যে এইরূপ ভালবাসা ছিল। চৈতন্যের পারিষদগণের মধ্যেও এইরূপ একটা প্রগাঢ় ভালবাসা, শ্রদ্ধা ও ভক্তি ছিল।

কিন্তু এই সকল হইল গ্রন্থের কথা, চোখে দেখা বা অনুভব করা যায় না। কিন্তু বরানগর মঠে ও আলমবাজারে শ্রীশ্রীরামকৃষ্ণের আত্মগোষ্ঠীর ভিতর ত্যাগী ও গৃহী উভয়ের মধ্যে এক আশ্চর্য রকমের শ্রদ্ধা, ভক্তি ও ভালবাসা দেখা গিয়াছিল। এই জীবন্ত ভালবাসাই ছিল মঠের প্রাণস্বরূপ। * * * এই ভালবাসার ভিতর এক মহা আকর্ষণী শক্তি ছিল, তাহা ভাষা দিয়া বুঝাইবার নয়, যাঁহারা অনুভব করিয়াছেন তাঁহারাই এটা বুঝিতে পারিবেন। (১০২ পৃঃ)

আলমবাজারের মঠ সম্বন্ধেঃ—

"শীতের প্রথমে বরানগর মঠ হইতে আলমবাজার মঠে গমন করা হইল। * * * মঠ টিঁকিবে না উঠিয়া যাইবে ইহা ভাবিয়া বরানগরে অল্পসংখ্যক লোক ছাড়া মঠে অপর কেহ বিশেষ যাইতেন না। * * * পরে আলমবাজার মঠের সময় সকলে যখন দেখিল যে এই ঝড় ঝাপ্‌টার ভিতর দিয়া এত দুঃখকষ্ট সহ্য করিয়া এই কয়েকটি যুবক অবিচলিত, একচিত্ত ও স্থিরপ্রতিজ্ঞ হইয়া রহিল। * * * লোকে মনে করিল ইহা একটি চিরস্থায়ী প্রতিষ্ঠান হইবে। এই সময়ের যাঁহারা গৃহী ভক্ত তাঁহারা প্রায় সকলেই শ্রীশ্রীরামকৃষ্ণের সময়ের নহেন—পরবর্তী সময়ের * * * এই সময় কলিকাতা ও নিকটবর্তী স্থানের লোকের মনে প্রথম যেমন একটা বিদ্রূপের ভাব ছিল এখন তা তিরোহিত হইয়া গেল। এই সময় গিরিশবাবু অবসর পাইলেই মঠে গিয়া সারা দিনটা কাটাইয়া আসিতেন। এই সময় একখানা নূতন শতরঞ্চি আসিল; একটি ভাল লম্প আসিল; আর এটা ওটা জিনিসও আসিতে লাগিল।" (১১৩ পৃঃ)

**তুলসী মহারাজের কথাঃ—**

"বরানগর মঠ স্থাপনের কয়েক মাস পরেই তুলসী মহারাজ আসেন। তিনি তখন যুবা, কৃশ ও দৃঢ়কায় শরীরবিশিষ্ট, অতি মিষ্টিভাষী, সর্বদা হাসিমুখ ও অক্লান্ত পরিশ্রমী। তিনি শশী মহারাজের একরূপ ডানহাত হইয়া রহিলেন। কি হান্ডামাজা, কি পুকুর হইতে জল আনা—যে কাজই হোক্ না কেন তুলসী মহারাজ আগুয়ান হইয়া করিতেন। রাত্রে অনেক সময় তিনি রুটি সেঁকিতেন। এই রুটি সেঁকার কথা বড় আনন্দদায়ক। দু'তিনজন লোক ময়দা মাখিতেছে ও বেলিতেছে। একটা কেরোসিন তেলের টিনের উপর একজন বসিয়াছেন, উনুনে এক একখানা রুটি সেঁকা হইতেছে এবং যে যখন বসিয়াছেন তখন গরম গরম রুটি একখানা করিয়া দেওয়া হইতেছে। * * সে রুটি সেঁকা ও রান্নাঘরে গিয়া জড় হওয়া বড় আনন্দের জিনিস ছিল, হাতেতেও যেমন সকলে কাজ করিতেছে, মুখেতেও তেমনি সৎচর্চা ও সৎ আলোচনা চলিতেছে। * * তরকারি যাই হউক না কেন গরম রুটি, নুন লঙ্কা আর এই সৎচর্চা ও মাঝে মাঝে খুব হাসি তামাসা। * * হাস্যকৌতুকের ভিতর দিয়া মহা কঠোর ও দুঃসাধ্য সাধনা চলিয়াছিল।" (১২৪ পৃঃ)

"তুলসী মহারাজ একদিকে নিজের জপধ্যান করিতেছেন, আবার সময় পাইলে পড়াশুনাও করিতেছেন। * * আবশ্যক হইলে ঘরদুয়ার পরিষ্কার করিতেছেন, ঝাঁট দিতেছেন এবং বাজারে গিয়া ঝুলি করিয়া আনাজ তরকারিও কিনিয়া আনিতেছেন। আলমবাজারের বুড়ির দোকান হইতে টিকে কিনিয়া ঝোড়াটা নিজে কাঁধে করিয়া লইয়া আসিতেন। আবার এদিকে সমস্ত বাসন, হান্ডা চট্‌পট্ করিযা মাজিয়া ফেলিতেন। * * * ভিতরের বাড়ির খিড়কির দিকে একটা পুকুর ছিল। তুলসী মহারাজ এক কলসী জল কাঁধে আর এক কলসী জল হাতে লইয়া সমস্ত নীচের বাড়িটা মাড়াইয়ে সিঁড়ি দিয়া উঠিয়া উপরকার খোলা ছাদের দক্ষিণ দিকে যে পায়খানাটা—সেইটি ধুইয়া ফেলিতেন এবং বড় বড় মাটির গামলাতে জল ভরিয়া রাখিতেন। * * আবার এর ভিতরেও তিনি রান্নাঘরের কাজ করিতেন, কুট্‌নো কুটিতেন। আবশ্যক হইলে ঐদিকে রোগীর সেবাও করিতেন।" (১২৬ পৃঃ)

মঠের প্রথম দিককার কথা সম্বন্ধে মহেন্দ্রবাবুর পুস্তকে যে ছবিটি পাওয়া যায় তাহার কিছু অংশ এখানে তুলিয়া দিতেছিঃ—

"বরানগর মঠে প্রথমে সকলের এক একখানা করে কাপড় ছিল, আর জোড়া কতক চটিজুতা ছিল; কিন্তু ক্রমে ক্রমে সকলেই পায়ে জুতা দেওয়া ত্যাগ করিলেন। * * * তারপর কাপড়খানা দু'টুক্‌রা করিয়া বহির্বাস করিয়া পরিতে লাগিলেন এবং ভিতরে একটা কৌপিন থাকিত। ক্রমে বহির্বাস ছিঁড়িয়া গেল এবং অবশেষে কৌপীনও ছিঁড়িয়া গেল। তখন বাড়ির ভিতর কৌপীন পরাও ছাড়িয়া দিলেন। * * আমি বিকালবেলা যখন যাইতাম, প্রথম প্রথম সকলকে উলঙ্গ দেখিয়া লজ্জিত হইতাম। * * কিন্তু সকলকেই উলঙ্গ দেখার দু'চার মিনিট পরেই আর বিশেষ কিছু সঙ্কোচ রহিল না, স্বাভাবিকভাবেই বেশ

কথাবার্তা হইতে লাগিল। * * তখনকার দিনে ঈশ্বর লাভই ছিল একমাত্র উদ্দেশ্য, আর বাকী সবই ছিল তুচ্ছ।" (৪১ পৃঃ)

আলমবাজার মঠে স্বামীজী বিলাত যাইবার পর ক্রমশ নানা দেশ হইতে জনসমাগম হইতে লাগিল। বোম্বাই ও আল্‌মোড়া হইতেও লোক আসিতে লাগিল। মাদ্রাজ হইতে শ্রীনিবাস সামান্নিয়া আয়ার নামে একজন মাদ্রাজী যুবক আলমবাজারে আসিলেন, তাহার কিছুদিন পরে তাঁহার সন্ধানে তাঁহার আত্মীয়-গণও আলমবাজারে আসেন। ভিন্ন ভিন্ন দেশের স্বামীজীব ভক্তগণের সহিতও পত্রালাপ চলিতে লাগিল। খেতরির রাজা অজিত সিংহও পত্র লিখিয়া মঠের সাধুগণের সংবাদ লইতেছিলেন। গুজরাটের জুনাগড়ের দেওয়ান হরিদাস বিহারীদাস শীতকালে অহিফেন অনুসন্ধান সমিতির সদস্য হইয়া কলিকাতায় আসেন, তিনি আলমবাজার মঠে গেলেন এবং সাধুদের ভাণ্ডারা দিলেন। মঠবাসিগণের মনে এখন তাঁদের এতদিনের তপস্যালব্ধ শক্তি জনকল্যাণে নিয়োজিত করিবার জন্য একটা প্রেরণাও জাগ্রত হইল।

স্বামীজী যখন ভারত পর্যটনে বাহির হন তখন তাঁহার গুরুভাইরা মাঝে মাঝে তাঁহার সংবাদ পাইতেন। এখন তিনি সমুদ্রবক্ষে জাহাজে চলিয়াছেন, সেখান হইতে তাঁদের মাঝে মাঝে যে সকল চিঠি লিখিয়াছেন তাহাতে তাঁহার দেশের উপর যে গভীর অনুরাগ প্রকাশ পাইয়াছে তাহাতে বুঝা যায় যে, দেশের চিন্তা সর্বদাই তাঁহার মনে জাগ্রত ছিল। কলম্বো, মালয়, পেনাং তারপর সিঙ্গাপুর। এগুলি বৃহৎ ভারতেরই অন্তর্ভুক্ত প্রদেশ। চারিদিকে পর্বতমালা বেষ্টিত সুমাত্রা দ্বীপের সৌন্দর্যে স্বামীজী মুগ্ধ হইলেন। হংকং বন্দরে জাহাজ তিনদিন ছিল। স্বামীজী জাহাজ হইতে নামিয়া প্রায় আশি মাইল দূরে ক্যাণ্টনে গিয়া উপস্থিত হইলেন। এখানে এক বিরাট বৌদ্ধমন্দির আছে। চীনের স্থাপত্যশিল্প, ভাস্কর্য ও কারুশিল্প প্রভৃতি অতি অপূর্ব। দেশবাসী শ্রমশীল কিন্তু অতি দরিদ্র। বিদেশীর শোষণে চীনের অর্থসম্পদ যেন নিঃশেষিত হইয়া গিয়াছে। স্বামীজী লিখিতেন,—

"চীন ও ভারতবাসী প্রগতির পথে যে এক পাও অগ্রসর হইতে পারিতেছে না তার একমাত্র কারণ এই অতিশয় দারিদ্র্য। একজন সাধারণ হিন্দু ও সাধারণ চীন উভয়ের অবস্থাই সমান। যারা দৈনিক খাদ্য সংগ্রহই করিতে পারিতেছে না তাহাদের আর কিছু ভাবিবার অবসর কোথায়?"

চীনের পর জাপান। ১৮৯৩ খৃঃ জুলাই মাসে স্বামীজী জাপানে পৌঁছাইলেন। নাগাসাকি বন্দরে জাহাজ অনেকক্ষণ থামে। এই অবসরে স্বামীজী নাগাসাকি শহর ঘুরিয়া দেখিলেন, কিন্তু অন্যান্য শহর দেখিলেন, কিন্তু অন্যান্য শহর দেখিতে হইলে জাহাজ ছাড়িয়া দিয়া স্থলপথে যাইতে হইবে। তাই স্বামীজী তখনকার মত জাহাজ ছাড়িয়া দিলেন এবং ওসাকা, কিয়োটো এবং টোকিও তিনটি প্রধান শহরই ঘুরিয়া দেখিলেন। অনেক

বৌদ্ধমন্দিরও দর্শন করিলেন। সেইসব মন্দিরের দেয়ালে প্রাচীন বাংলা ভাষায় সংস্কৃত মন্ত্র লেখা আছে দেখিতে পাইলেন।

জাপান দেখিয়া স্বামীজী আনন্দিত হইয়াছিলেন। জাপান তখন পূর্ণবেগে উন্নতির পথে চলিয়াছে। স্বামীজী তাঁহার পত্রে জাপান সম্বন্ধে লিখিয়াছিলেন,--

"বর্তমানকালে কি কি দরকার জাপানীরা তা বুঝেছে এবং সে বিষয়ে সম্পূর্ণ সজাগ। এদের দেশে সুশিক্ষিত ও সুনিয়ন্ত্রিত স্থলসৈন্য আছে। এদের যে কামান তা এদেরই একজন কর্মচারীর আবিষ্কার। সবাই বলে ঐ কামান অন্য যে কোন জাতির উৎকৃষ্ট কামানেরই সমতুল্য। আর তারা তাঁদের নৌবলও দিনে দিনে বাড়াচ্ছে।"

নিজের দেশের জন্য জাপানীরা যেভাবে প্রাণপণ প্রয়াসে আগাইয়া চলিয়াছে, —অদম্য উৎসাহ, অপূর্ব নৈপুণ্য ও কর্মশীলতা, অপরিসীম চেষ্টা ও একান্ত আগ্রহ, ইহার সহিত ভারতের তুলনা যদি করা যায়, তবে কি মনে হয়? স্বামীজী তুলনা করিয়াছিলেন এবং তাঁহার চিঠিতে লিখিয়াছেন,—

"আর তোমরা কি কোরছো? সারাজীবন কেবল বাজে বোকছো। এস, এদের দেখে যাও, তারপর যাও গিয়ে লজ্জায় মুখ লুকাওগে। ভারতের যেন জরাজীর্ণ অবস্থা হয়ে ভীমরতি হয়েছে। তোমরা যদি দেশ ছেড়ে বাইরে যাও, তাহলে তোমাদের জাত যায়! এই হাজার বছরের ক্রমবর্ধমান জমাট কুসংস্কারের বোঝা ঘাড়ে নিয়ে বসে আছ, হাজার বছর ধরে খাদ্যাখাদ্যের শুদ্ধাশুদ্ধ বিচার করে শক্তি ক্ষয় কর্‌ছো। পৌরোহিত্যরূপ আহাম্মুখীর গভীর ঘূর্ণিতে ঘুরপাক খাচ্ছ!! শত শত যুগের সামাজিক অত্যাচারে তোমাদের ভিতরের মনুষ্যত্বটা একেবারে নষ্ট হয়ে গিয়েছে, তোমরা কি বল দেখি? আর তোমরা এখন কোর্‌ছোই বা কি? আহাম্মুখ, তোমরা বই হাতে করে সমুদ্রের ধারে পায়চারি কোরছো। ইরোপীয় মস্তিষ্কজাত এক কণামাত্র,—তাও খাঁটি জিনিস নয়—সেই চিন্তার বদ্‌হজম খানিকটা উদ্‌গার তুলছো। তোমাদের প্রাণমন সেই তিরিশ টাকার কেরাণীগিরির দিকেই পড়ে আছে, না হয় বড়জোর একটা দুষ্ট উকীল হবার মতলব কোর্‌ছ। এই ভারতবর্ষের যুবকদের সবচেয়ে উঁচু দুরাকাঙ্ক্ষা। আবার প্রত্যেক ছাত্রের পাশে একপাল ছেলে—তার বংশধর—'বাবা খাবার' 'বাবা খাবার দাও' কোরে চীৎকার কোর্‌ছে। বলি সমুদ্রে কি জলের অভাব হয়েছে— যে ঐ গাউন, বই আর বিশ্ববিদ্যালয়ের ডিপ্লোমা সমেত তোমাদের ডুবিয়ে ফেল্‌তে পারে না?" * * *

"এসো মানুষ হও। নিজেদের সঙ্কীর্ণ গণ্ডি থেকে বেরিয়ে এসে বাইরে গিয়ে দেখ সব জাতই কেমন উন্নতির পথে চলেছে! তোমরা কি নিজের দেশকে ভালবাস? মানুষকে ভালবাস? তাহলে এস, আমরা সকলে ভাল হবার জন্যে প্রাণপণ চেষ্টা করি। পেছনে চেও না—অতি প্রিয় আত্মীয়স্বজন কাঁদুক। এগিয়ে যাও, সামনে এগিয়ে যাও। ভারতমাতা অন্তত সহস্র যুবক বলি চান। মনে রেখো মানুষ চাই, পশু নয়।"

স্বামীজীর এই জ্বালাময়ী উক্তিই জাগাইয়া তুলিয়াছিল বাংলার ছেলেদের স্বাদেশিকতা ও বিপ্লবের ইহাই গোড়ার কথা।

স্বামীজী ঘরকুনোদের ঘরছাড়া করিবার জন্য নিজেই ঘরছাড়া হইয়াছিলেন। শ্রীরামকৃষ্ণদেবের প্রেরণার উৎস হইতে যে শক্তি সাকার মূর্তি ধারণ করিয়াছিল তাহা হইল শ্রীরামকৃষ্ণ সংঘ। যার মূল মন্ত্র ছিল স্বামীজীর সেই অগ্নিময়ী বাণী, সেই পথনির্দেশ,

"যাও বেরিয়ে পড় ঘরের কোণ থেকে। যাও, ভারতের গ্রামে গ্রামে, নিজের চক্ষে তাদের দুর্দশা দেখ, তাদের বোঝ, তাদের মুখে অন্ন দেবার ব্যবস্থা কর, তাদের মধ্যে শিক্ষা বিস্তার কর। উচ্চবর্ণের হিন্দু অন্ধ কুসংস্কারবশে মূঢ়ের মত যাদের নীচ, অন্ত্যজ, অস্পৃশ্য, পঞ্চম বলে ঘৃণা করে দূরে ঠেলে রেখেছে, সহস্র বৎসরের অমানুষিক অত্যাচার সহ্য করে যারা আজ মানুষ হয়েও প্রাণহীন পশুর পদবীতে গিয়ে পেঁাছেছে তাদের উদ্ধার করবার জন্য আমরণ চেষ্টা কর। নারায়ণজ্ঞানে তাদের সেবা কর। কৃতার্থ হও সেবা করে।"

স্বামীজী ভারত পর্যটনের সময় দেশে দেশে জনগণের যে দুর্দশা প্রত্যক্ষ করিয়াছেন, মাদ্রাজে 'পঞ্চম' নামক হীনবর্ণের উপর বর্ণশ্রেষ্ঠ ব্রাহ্মণের যে নৃশংস ব্যবহার স্বচক্ষে দেখিয়াছেন এই সকল উক্তির ভিতর সেই মর্মদাহই প্রকটিত হইয়াছে। তিনি বলিয়াছেন,

"ওরাই তো ভারতের প্রাণ, ওরা যদি না জাগে তা হ'লে ভারত জাগবে কেমন করে?"

তিনি আরও বলিয়াছেন,

"ধীর, নিস্তব্ধ অথচ দৃঢ়সঙ্কল্পের সঙ্গে কাজ করে যেতে হবে। খবরের কাগজে হুজুগ করা নয়। সর্বদা মনে রাখ্তে হবে নাম যশ আমাদের উদ্দেশ্য নয়।"

# আমেরিকায় বিবেকানন্দ

১৮৯৩ খৃণ্টাব্দের অগস্ট মাসে স্বামীজী আমেরিকা পৌঁছিলেন। ব্রিটিশ কলম্বিয়ার ভ্যাংকুভার বন্দরে জাহাজ ভিড়িল—এখান হইতে ট্রেনে চিকাগোয় যাইতে হইবে।

আমেরিকা পৌঁছাইলেন বটে, কিন্তু তাঁহাকে এখানে আসিয়াই নানা রকমে বিপন্ন হইতে হইল। প্রথম, শীতবস্ত্রের অভাব। তাঁহার যে গাত্রবস্ত্র ছিল, আমেরিকার শীত সে বস্ত্রে নিবারিত হয় না। অর্থও ছিল যৎসামান্য, আমেরিকায় খরচ খুব বেশি। কোন বড়লোকের কাছে পরিচয়পত্রও ছিল না, হোটেলের খরচ দিয়া থাকিতে হইলে খুব শীঘ্রই তাঁহার হাতে যা টাকা আছে, তাহা ফুরাইয়া যাইবে, একথা স্বামীজী বুঝিতে পারিলেন। যাহা হউক, তিনি ট্রেনে চিকাগো পৌঁছিলেন। সে সময়ে চিকাগো শহরে 'ওয়ার্ল্ডস্ ফেয়ার' নামে এক বিরাট মেলা বসিয়াছে। বার দিন স্বামীজী চিকাগো ছিলেন এবং খবর লইয়া জানিতে পারিলেন যে, ধর্ম মহাসভা আরম্ভ হইবার এখনও অনেক দেরি আছে, আরও শুনিলেন, ডেলিগেট লইবার সময় উত্তীর্ণ হইয়া গিয়াছে, এখন আর নূতন কোন ডেলিগেট লওয়া হইবে না।

এই সময় আবার একদল শত্রুও তাঁহাকে বিপদগ্রস্ত করিবার চেষ্টা করিয়াছিল। তাঁহার এই সময়কার অবস্থা সম্বন্ধে তাঁহার নিজের উক্তি হইতে সামান্য অংশ উদ্ধৃত হইলঃ—

"টাকা আমার কাছে অতি অল্পই ছিল—আর ধর্মমহাসভা বসিবার পূর্বেই প্রায় সমুদয় খরচ হইয়া গেল। এদিকে শীত আসিল, আমার কেবল গ্রীষ্মোপযোগী বস্ত্রই ছিল। এই ঘোরতর শীতপ্রধান দেশে আমি যে কি করিব ভাবিয়া পাইলাম না। এদেশে ভিক্ষা করিবার উপায় নাই, যদি আমি ভিক্ষায় বাহির হই তাহার ফল এই হইবে যে, আমাকে জেলে পাঠাইয়া দিবে। তখন আমার নিকট শেষ সম্বল কয়েকটি ডলার মাত্র ছিল। থিয়োসফিস্টরা এই ব্যাপারটি জানিতে পারিলেন, তাঁহাদের মধ্যে একজন লিখিয়াছিলেন—"শয়তানটা শীঘ্র মরিবে, ঈশ্বরের ইচ্ছায় বাঁচা গেল।"

যাহা হউক, ঈশ্বরের ইচ্ছা অন্যরূপ ছিল। দারুণ বিপন্ন হইয়াও বীর বিবেকানন্দ মনের বল হারাইলেন না। তিনি আপাতত চিকাগো ছাড়িয়া অন্য কোন স্থানে যাওয়াই ভাল বলিয়া মনে করিলেন এবং বোস্টন শহরে যাত্রা করিলেন।

তাঁহার পরিচ্ছদ অনেকেরই দৃষ্টি আকর্ষণ করিত, ট্রেনে তাঁহার এক সহযাত্রিনী মহিলা কৌতূহলবশে তাঁহার সহিত আলাপ করিলেন। এই

মহিলাটি বোস্টন শহরেরই অধিবাসিনী, তিনি বোস্টনে স্বামীজীকে তাঁহার গৃহে আতিথ্য গ্রহণের জন্য আমন্ত্রণ করিলেন। সম্ভবত এই ভারতীয় যোগীকে তাঁহার বাড়িতে নিয়া গিয়া বন্ধু-বান্ধবদিগের নিকট কিছু বাহবা পাইবেন, এই ইচ্ছাই তাঁহার মনে ছিল, কিন্তু স্বামীজী আতিথ্য গ্রহণে আপত্তি করিলেন না, এবং বোস্টনে গিয়া সেই মহিলাটির পল্লী-নিকেতনে আপাতত একটি আশ্রয় হিসাবে থাকিবার জন্য সম্মত হইলেন।

অতি শীঘ্রই তাঁহার আগমন-সংবাদে বহু কৌতূহলী দর্শকের জনতায় পল্লীভবনটি জমজমাট হইয়া উঠিল। যদিও অনেকেই নিছক কৌতূহলবশেই স্বামীজীকে দেখিতে আসিতেন, কিন্তু তাঁহার সহিত আলাপ করিয়া তাঁহাদের অনেকেরই মনের ভাব পরিবর্তিত হইয়া যাইত। হিন্দুধর্মের আলোচনা তো দূরের কথা, বাইবেলের আলোচনাতেই তাঁহারা যেন নূতন সত্যের সন্ধান পাইতেন। এতদিন খ্রীষ্টীয় প্রচারকের মুখে তাঁহারা যেভাবে যীশুখৃষ্টের কথা শুনিয়াছেন, এ যেন তাহা হইতে অনেক নূতন ভাবের কথা,—শুষ্ক উপদেশ মাত্র নয়, যেন এক বাস্তব অনুভূতি।

বোস্টন শহরের সালেম নামক স্থানে এক মহিলা-সভায় তাঁহাকে বক্তৃতা দিবার জন্য নিমন্ত্রণ করা হইল। সেখানে অনেক গণ্যমান্য ব্যক্তির সংগে তাঁহার পরিচয় হয়। তাঁহাদের মধ্যে একজন ছিলেন হার্ভার্ড বিশ্ববিদ্যালয়ের গ্রীক ভাষার অধ্যাপক, ইঁহার নাম মিস্টার রাইট। স্বামীজী চিকাগো ধর্ম-মহাসভায় যোগ দিবার উদ্দেশ্যে আমেরিকা আসিয়াছেন শুনিয়া তিনি বলিলেন, 'ধর্ম মহাসভার ডেলিগেট নির্বাচন কমিটির সভাপতির সংগে আমার পরিচয় আছে। আপনাকে যাতে ডেলিগেট করে নেওয়া হয়, সেজন্য আমি তাঁর কাছে অনুরোধ জানিয়ে পত্র দিচ্ছি। আর যাতে প্রাচ্য দেশের প্রতিনিধিগণের জন্য নির্ধারিত বাসগৃহে আপনি থাকবার ও আহারাদির সুবিধা পান সেজন্য বাসগৃহ ব্যবস্থাপক কমিটির কাছেও আমি একখানি চিঠি দিচ্ছি।' এই বলিয়া তিনি স্বামীজীর কাছে দুখানি অনুরোধপত্র দিলেন এবং চিকাগো যাইবার একখানি টিকিটও কিনিয়া দিলেন।

স্বামীজী আবার চিকাগো যাত্রা করিলেন, কিন্তু রাইট সাহেব ঠিকানা লিখিয়া যে শিলপটা দিয়াছিলেন, পথে বেলগাড়িতে তাহা আর খুঁজিয়া পাইলেন না; একজন সহযাত্রী তাঁহাকে ঠিকানায় পেঁছাইয়া দিবেন, কিন্তু চিকাগো স্টেশনে নামিয়া ভিড়ের মধ্যে তাঁহাকেও হারাইয়া ফেলিলেন। তখন বড়ই বিপদে পড়িলেন। প্রকাণ্ড চিকাগো শহর, আর তিনি নূতন আগন্তুক, কোথায় খুঁজিয়া পাইবেন সেই আফিস যেখানে বাসগৃহ কমিটি আছে। অথবা ধর্ম-মহাসভার সভাপতি ডাক্তার কে এইচ ব্যারোর আফিসই বা কি করিয়া খুঁজিয়া বাহির করিবেন? চিঠিগুলি অবশ্য ছিল, কিন্তু তাহাতে ঠিকানা ছিল না। তবে শহরের উত্তর-পূর্ব দিকে ব্যারোর আফিস এই কথাটি কেবল স্বামীজীর স্মরণ ছিল, তাই তিনি সেই দিকেই খোঁজ করিলেন। দেখিলেন সেদিকে অনেক

জার্মান বাসিন্দা আছে, কিন্তু তাঁহাদের কাছে কোন সন্ধানই পাইলেন না। এদিকে রাত্রি হইয়া আসিতেছে, কোন হোটেলেও তিনি জায়গা পাইলেন না।

রাত্রে অন্তত শুইয়া থাকিবার একটু জায়গা চাই। রেলওয়ে ইয়ার্ডে বড় বড় প্যাকিং বাক্স পড়িয়া আছে দেখিয়া তাহারই ভিতর গিয়া আশ্রয় লইলেন। এইভাবে সে রাত্রি কোন রকমে কাটিল।

পরদিন ভোরবেলা। শীতে ও অনাহারে শরীর একেবারে অবসন্ন। হাঁটিয়া চলিবার শক্তি নাই, তবুও হাঁটিতে লাগিলেন। জায়গাটির নাম 'লেক শোর ডাইভ'। চিকাগোর এটি একটি সম্ভ্রান্ত পল্লী। দুই ধারে বড় বড় অট্টালিকা, পথচারিগণ নিজের নিজের কাছে যাতায়াত করিতেছে, স্বামীজীর দিকে কেহ দৃক্‌পাতও করা দরকার মনে করিল না।

অবসন্ন দেহে স্বামীজী পথের ধারে বসিয়া পড়িলেন, এমন সময় একজন সুবেশা মহিলা আসিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, "আপনি কি ধর্ম-মহাসভার একজন প্রতিনিধি?"

এই মহিলাটি অনেকক্ষণ হইতে তাঁহাকে লক্ষ্য করিতেছিলেন, ধর্ম-মহাসভার সদস্যদের সহিত তাঁহার পরিচয় আছে, সেজন্য তিনি ধর্ম-মহাসভা সম্বন্ধে অনেক কিছু জানেন। মহিলাটির নাম মিসেস জর্জ ডব্লিউ হেল।

ইনি স্বামীজীর মুখে সমস্ত বিবরণ শুনিয়া প্রথমে তাঁহাকে নিজের বাড়ি লইয়া গেলেন তাঁহার স্নান ও আহারের জন্য। অতঃপর তাঁহাকে সঙ্গে লইয়া প্রতিনিধি নির্বাচন কমিটির আফিসে গেলেন। রাইট সাহেবের পত্র পাইয়া কমিটির সভাপতি তখনই স্বামীজীকে হিন্দুধর্মের প্রতিনিধিরূপে নির্বাচিত করিয়া লইলেন এবং তাঁহার থাকিবার ও খাওয়ার ব্যবস্থাও ঠিক করিয়া দিলেন।

বাস্তবিক পক্ষে মিসেস হেল যদি এভাবে স্বতঃপ্রবৃত্ত হইয়া স্বামীজীকে সাহায্য না করিতেন, তবে এত সহজে সমস্যার সমাধান হইত না। মিসেস হেল এবং তাঁহার স্বামী ও পুত্রকন্যাগণ সকলেই পরে স্বামীজীর পরম ভক্ত হইয়াছিলেন।

১১ই সেপ্টেম্বর ধর্মসভার উদ্বোধনের দিন। 'হল অফ কলম্বস্' নামক বিরাট হলে বেলা দশটায় সভা আরম্ভের ঘণ্টাধ্বনি শোনা গেল। উচ্চ আসন হইতে উঠিয়া দাঁড়াইলেন সভাপতি কার্ডিনাল গিবনস্, তিনি প্রার্থনাবাণী উচ্চারণ করিলেন। তাহার পর সমবেত সঙ্গীতে সভামণ্ডপ মুখরিত হইয়া উঠিল।

বিরাট সভামণ্ডপ, পৃথিবীর নানা ধর্মমত ও তাহার শাখা-প্রশাখার প্রতিনিধিগণ এখানে সমবেত হইয়াছেন। এক সময় এই ধর্মমতের বিরোধে জগতে কতই না সংগ্রাম ও রক্তপাত হইয়াছে। ধর্মমতের দোহাই দিয়া কত মানুষকে নৃশংসভাবে হত্যা করা হইয়াছে। আজ আবার সেই বিভিন্ন ধর্ম-মতবাদের প্রতিনিধিগণ একই মিলনক্ষেত্রে একত্রিত হইয়াছেন। হিন্দু, জৈন, বৌদ্ধ, জুডা, কনফিউসান, জিণ্টো, মুসলমান, আহুরমুজদা ও খৃষ্টান এবং

ই'হাদের বিভিন্ন শ্রেণী। থিয়োজফি ও ব্রাহ্মধর্ম অবশ্য হিন্দু ধর্মেরই শাখা যদিও ই'হারা স্বতন্ত্র বলিয়াই নিজেদের সম্বন্ধে ঘোষণা করেন।

বিরাট সভামণ্ডপের দৃশ্যে স্বামীজী কিছুক্ষণ স্তব্ধ হইয়া রহিলেন। এক একজন প্রতিনিধি উঠিয়া দাঁড়াইতেছেন আর সভার জনগণের কাছে তাঁহার পরিচয় দেওয়া হইতেছে। বাংলা দেশেরে প্রতিনিধি ছিলেন তিনজন। ব্রাহ্মধর্মের শ্রীযুক্ত প্রতাপচন্দ্র মজুমদার, মিস্টার চক্রবর্তী ছিলেন থিয়োজফির প্রতিনিধি এবং স্বামী বিবেকানন্দ প্রতিনিধি হিন্দু ধর্মের। প্রতিনিধিগণের মধ্যে স্বামীজীই সর্বাপেক্ষা অল্পবয়স্ক, মাত্র উনত্রিশ বৎসর তাঁহার বয়স। প্রতিনিধিগণ সকলেই বক্তৃতা প্রস্তুত করিয়া আনিয়াছিলেন, বাংলা দেশের প্রতিনিধি মজুমদার মহাশয়ের বক্তৃতা বেশ ভাল হইয়াছিল, চক্রবর্তীর বক্তৃতা আরো ভাল হইয়াছিল। স্বামীজীর কোন বক্তৃতা প্রস্তুত করা ছিল না, তাঁহাকে যতবার বক্তৃতা দিতে আহ্বান করা হইতেছে ততবারই 'এখন নয়' বলিয়া সময় পিছাইয়া দিতেছেন। কিন্তু অবশেষে তাঁহাকে উঠিতেই হইল। উঠিয়া যখন দাঁড়াইলেন, তখন সেই দীর্ঘায়ত বীরত্বব্যঞ্জক অপূর্ব শ্রীময় গৈরিকধারী মূর্তি দেখিয়া দর্শকগণ যেন সম্মোহিত হইয়া গেলেন। আর যখন বক্তৃতা আরম্ভ করিলেন, "আমার আমেরিকাবাসী ভাইভগিনীগণ" এই সম্বোধনে,—সেই সম্বোধনের ভিতর যে আত্মীয়তা ছিল, সেই আত্মীয়তার অনুভূতি যেন প্রত্যেক শ্রোতার মনকেই স্পর্শ করিল। তখন তুমুল করতালি-ধ্বনিতে কিছুক্ষণ সভাগৃহ মুখরিত হইতে থাকিল। এক মুহূর্তে, একটিমাত্র সম্বোধনে স্বামীজী আমেরিকাবাসীর হৃদয় জয় করিয়া লইলেন।

১১ই সেপ্টেম্বর হইতে ২৭শে সেপ্টেম্বর—সতেরো দিন এই ধর্ম-মহাসভাব অধিবেশন চলিয়াছিল। এই সতেরো দিনে ভিন্ন ভিন্ন ধর্ম সম্বন্ধে প্রায় এক হাজার প্রবন্ধ পড়া হইয়াছিল এবং প্রত্যেক দিনই স্বামীজীকে কিছু না কিছু বলিতে হইত। তাহার কারণ, শ্রোতারা স্বামীজীর কথা শুনিবার জন্য ব্যগ্র হইয়া থাকিতেন। সভার কর্তৃপক্ষ তাই স্বামীজীকে সকলের শেষে বলিবার জন্য আহ্বান করিতেন, যাহাতে শ্রোতারা ধৈর্য ধরিয়া শেষ পর্যন্ত অপেক্ষা করেন।

সেই একদিনের বক্তৃতায় চিকাগো শহর স্বামীজীর প্রশংসায় মুখরিত হইয়া উঠিল। তাঁর বক্তৃতাকালীন মূর্তির প্রতিচ্ছবি দেয়ালে দেয়ালে বিলম্বিত হইল, প্রত্যেক খবরের কাগজেই সম্পাদকীয় স্তম্ভে তাঁহার বক্তৃতা ও বক্তৃতার অজস্র সুখ্যাতি প্রকাশিত হইতে লাগিল। সেই সব কাগজের কাটিং স্বামীজী ভারতবর্ষে মাদ্রাজ প্রভৃতি স্থানে এবং বাংলায় তাঁর গুরুভাইদের কাছে পাঠাইয়া দিলেন। শিশুর মত উল্লাসে অধীর হইয়া বলিলেন, "দেখছিস কি, মেচে যাবে, সব মেচে যাবে।" অর্থাৎ ঠাকুরের বাণী দিকে দিকে ছড়াইয়া পড়িবে।

আমেরিকার নানা স্থান হইতে আমন্ত্রণ আসিতে লাগিল। বিশাল যুক্ত-সাম্রাজ্যের বিভিন্ন প্রদেশ, আয়োয়া, ডেসময়নে, সেণ্ট লুই, ইণ্ডিয়ানাপলি, ডেট্রয়েট, হার্টফোর্ড বাফেলো, বোস্টন, কেম্ব্রিজ, ব্যাল্টিমোর, ওয়াশিংটন,

ব্রুকলিন ও নিউ ইয়র্ক প্রভৃতি সকল স্থানেই তিনি বক্তৃতা দিলেন এবং সর্বত্রই ভারতের গৌরব-গরিমা প্রচারিত হইতে লাগিল। পাশ্চাত্ত্যের জনগণের মনে ভারতবর্ষ সম্বন্ধে যে অজ্ঞতা ছিল, যে কাল্পনিক ধারণা ছিল, তাহার উপরে সত্যের আলোকপাত হইল।

আর তাঁহার স্বদেশ? তাঁহার দেশবাসী স্বামীজীর এই কৃতিত্ব সমগ্র ভারতবর্ষের কৃতিত্ব বলিয়াই গ্রহণ করিল, পাশ্চাত্ত্যের এই সফলতা সমগ্র প্রাচ্য ভূভাগেরই গ্লানি দূর করিয়াছে, এই ভাবই লোকের মনে উদয় হইয়াছিল। আলমবাজারের মঠে আনন্দের বন্যা বহিয়া গেল। শ্রীশ্রীমা শুনিলেন তাঁহার নরেনের এই জয়ের কাহিনী, এমনটা যে হইবে মা হয়তো সে কথা আগেই জানিতেন। নরেন্দ্রনাথের গর্ভধারিণী জননীও শুনিলেন এই আনন্দ-সংবাদ, তাঁহার নরেন আজ জগৎপূজ্য স্বামী বিবেকানন্দ। আজ তাঁহার জীবন সার্থক, "কুলং পবিত্রং জননী কৃতার্থা!"

আবার এই সঙ্গে একদল ঈর্ষাপরায়ণ শত্রুরও সৃষ্টি হইল এবং সেই রকম হওয়াই অবশ্য জগতের নিয়ম।

এই সংবাদে মাদ্রাজে তাঁহার অনুরক্ত ভক্তবৃন্দের উৎসাহ ও আনন্দের সীমা রহিল না। ভারতবর্ষের সর্বত্রই সেদিন একটা সাড়া পড়িয়া গিয়াছিল, এক সার্বজনীন আনন্দ ও উদ্দীপনা দেখা দিল।

রামনাদের রাজা সেতুপতি ভাস্কর কেরাল স্বামীজীকে অভিনন্দন পাঠাইলেন। খেতরির মহারাজা তাঁহার দেশবাসীকে এই শুভ সংবাদ জানাইবার জন্য এক প্রকাশ্য দরবার আহ্বান করিলেন, আর আবেগময় ভাষায় স্বামীজীর গুণকীর্তন করিলেন। তাঁহার দেশের অধিবাসিগণের পক্ষ হইতে স্বামীজীর কাছে অভিনন্দন জানাইলেন।

মাদ্রাজেও এক বিরাট সভার আয়োজন হইল, স্যার রামস্বামী মুদালিয়ার, স্যার সুব্রহ্মণ্য আয়ার প্রভৃতি এই সভায় তাঁহার এই মহান সাফল্যের প্রশংসা করিয়া প্রস্তাব গ্রহণ করিলেন এবং সেই প্রস্তাবের অনুলিপি স্বামীজীর কাছে পাঠাইলেন।

দেশে দেশে যখন এইভাবে জয়ধ্বনি উঠিয়াছে, তখন তাঁহার নিজের জন্মভূমি কলিকাতায় কিভাবে অভিনন্দনের আয়োজন হইবে অনুমান করিলেই তাহা বুঝা যায়।

এই কলিকাতা, এখানে স্বামীজী ছেলেবেলায় খেলাধুলা করিয়াছেন, তাঁহার কত খেলার সঙ্গী আছেন এখানে, তাঁহার সহপাঠীরা আছেন, এবং আছেন বহু গুরুজন শিক্ষক ও অধ্যাপকগণ।

টাউন হলে তাঁহাকে অভিনন্দন জানাইবার জন্য এক বিরাট জনসভার আয়োজন হইল। এই সভায় সভাপতি ছিলেন উত্তরপাড়ার রাজা প্যারীমোহন মুখোপাধ্যায়। ইণ্ডিয়ান মিরর সম্পাদক শ্রীযুক্ত নরেন্দ্রনাথ সেন, ইণ্ডিয়ান নেশন পত্রিকার সম্পাদক মিস্টার এন এন ঘোষ, দেশবরেণ্য সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়,

টাকির রায় বাহাদুর যতীন্দ্রনাথ চৌধুরী, বাবু ক্ষেত্রনাথ মল্লিক এবং মনোরঞ্জন গুহ প্রভৃতি এই সভায় যোগ দিয়াছিলেন। সভায় সর্বসম্মতিক্রমে যে তিনটি প্রস্তাব গ্রহণ করা হয়, তাহার মর্ম এইরূপঃ—

প্রথম প্রস্তাবে এই সভা স্বামী বিবেকানন্দকে তাঁহার পাশ্চাত্যে হিন্দুধর্ম প্রচাররূপে মহান কার্যের জন্য অভিনন্দন জানাইতেছে।

দ্বিতীয় প্রস্তাবে আমেরিকার ধর্মমহাসভার উদ্যোক্তাদিগকে এবং আমেরিকার নরনারীগণকে ধন্যবাদ জানানো হয় এবং তৃতীয় প্রস্তাবে এই সভায় গৃহীত প্রস্তাবের অনুলিপি ডাক্তার ব্যারোজ, বিজ্ঞান বিভাগের সভাপতি আরুইন মেরি স্নেল ও স্বামীজীর নিকট পাঠাইবার প্রস্তাব গ্রহণ করা হয়।

ভারতবর্ষ বহুদিন পরাধীনতাব গ্লানি বহন করিয়া আসিতেছে, আজ তাহার জয়ের দিন। এ জয় অস্ত্রসমারোহ ও নরশোণিতপাতলব্ধ জয় নয়, এ জয় ভারতের মহান মানবতার জয়লাভ। এ-জয় কোন ব্যক্তিবিশেষের গৌরব লাভ নয়, এক সর্বত্যাগী সন্ন্যাসী, যিনি "অভিমানং সুরাপানং গৌরবং ঘোর রৌরবং প্রতিষ্ঠা শূকরী বিষ্ঠা" এই মন্ত্রেব সাধক, দেশেব গৌরব বর্ধনের জন্য এই জয় তিনিই অর্জন করিয়া অর্ঘ্য দিযাছেন দেশজননীর পাদমূলে।

১৮৯৩ হইতে ১৮৯৫ স্বামীজী আমেরিকার নানা স্থানে হিন্দুধর্মের প্রকৃত তাৎপর্য সম্বন্ধে বক্তৃতা করেন। লোকে বক্তৃতা শুনিতে আসে, সাময়িকভাবে কিছু লাভবান হয় বটে কিন্তু স্থায়ীভাবে কিছু দিন চর্চা না করিলে লোকের মনে সত্যকার কোন ধারণা দৃঢ়মূল হইতে পারে না, তাই স্বামীজী মাঝে মাঝে কোন কোন স্থানে কিছু বেশীদিন করিয়া থাকিতে লাগিলেন। ডেট্রয়টে মিচিগান স্টেটের গভর্নরের বিধবা পত্নী মিসেস্ জন জে বাগ্‌লের বাড়িতে প্রায় চার সপ্তাহ ছিলেন। মিসেস্ বাগলে্ সেই সমস্ত দিনের কথা স্মরণ করিয়া বলিয়াছিলেন, "সে সময় বাড়িতে যেন এক অপূর্ব উপলব্ধির প্রবাহ বয়ে যেত।'

স্বামীজী সেনেটর অনারেবল টমাস্ ডাব্‌লিউ পামারের বাড়িতে দুই সপ্তাহ ছিলেন। যখন কোনখানে বক্তৃতা দিবার আমন্ত্রণ না থাকিত তখন মিস্টার জর্জ হেলের চিকাগোর বাড়িতে অবস্থান করিতেন, এই স্থানটি ছিল তাঁহার বিশ্রামের স্থান।

১৮৯৪ খৃষ্টাব্দ। এই সময় তিনি নিউইয়র্ক বেদান্ত সোসাইটি নামে একটি সমিতি গঠন করিয়াছিলেন। এই সময় তিনি বিভিন্ন স্থানে বক্তৃতা দিয়াছিলেন। নিউ ইংল্যাণ্ডের গ্রীন একার শহরে একটি সম্মিলনীতে অনেকগুলি বক্তৃতা দেন। এখানে তিনি কতকগুলি এমন শ্রোতা পাইয়াছিলেন যাঁহাদের মনে বেদান্তদর্শন সম্বন্ধে বিশেষ আগ্রহ আছে। স্বামীজী তাঁহাদের লইয়া যে পাইন গাছের তলে বসিয়া ক্লাস করিতেন, সেই গাছটি আজও স্বামীজীর পাইন গাছ নামে পরিচিত।

১৮৯৪ খৃঃ ফেব্রুয়ারী মাসে ডেট্রয়েটে ইউনিটেরিয়ান চার্চে অনেকগুলি বক্তৃতা দেন এবং মার্চ মাসে চিকাগো শহরে ছিলেন। এপ্রিল মাসে নিউইয়র্কে

থাকেন, মে মাসে গরমের জন্য বোষ্টনে কাটান। আবার জুন মাসে চিকাগোয় চলিয়া যান। অক্টোবর মাসটা স্বামীজী বাল্‌টিমোর, ওয়াশিংটন ও বোস্টন শহরের বিভিন্ন স্থানে বক্তৃতা দিয়া আবার নিউইয়র্কে আসেন। এখানে তাঁহার ডাঃ লিউইস্ জি জেমস্ নামক এক ভদ্রলোকের সহিত পরিচয় হয়। ইনি স্বামীজীর বক্তৃতা শুনিয়া এতই মুগ্ধ হইয়াছিলেন যে, ব্রুকলিন এথিক্যাল সোসাইটিতে হিন্দুধর্ম সম্বন্ধে কতকগুলি ধারাবাহিক বক্তৃতা দিবার জন্য বিশেষভাবে অনুরোধ করেন। স্বামীজী তাঁহার সে অনুরোধ রক্ষা করেন। এই সময় হইতে তাঁহাদের যে বন্ধুত্ব হয় সে বন্ধুত্ব চিরদিনই অক্ষুণ্ণ ছিল।

১৮৯৪ খৃষ্টাব্দের শেষদিনে অর্থাৎ ৩১শে ডিসেম্বর স্বামীজী এথিক্যাল সোসাইটিতে প্রথম বক্তৃতা দেন। ঐদিন সোসাইটি হল লোকে পরিপূর্ণ ছিল এবং বক্তৃতাশেষে সকলেই তাঁহাকে নিয়মিত ক্লাস করিবার জন্য বিশেষ আগ্রহের সহিত অনুরোধ জানান। সেজন্য স্বামীজীকে ব্রুকলিনে প্রায় দুমাস থাকিতে হইয়াছিল। এই সময় ব্রুকলিনের মিস্ এস ই ওয়াল্ডো নামে এক মহিলা স্বামীজীর শিষ্যা হন এবং পূর্বনাম পরিবর্তন করিয়া 'জ্যোতিমাতা' নাম গ্রহণ করেন।

এথিক্যাল সোসাইটিতে তিনি যেদিন 'হিন্দুনারীর আদর্শ' সম্বন্ধে বক্তৃতা করেন সে দিনের বক্তৃতা-লব্ধ সমস্ত টাকাই স্বর্গীয় শশিপদ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের প্রতিষ্ঠিত বরানগরের বিধবা আশ্রমের সাহায্যের জন্য পাঠাইয়া দেন।

ব্রুকলিনের প্রচারকার্য বেশ সাফল্যমণ্ডিত হইয়াছে দেখিয়া স্বামীজী ১৮৯৫ খৃষ্টাব্দের ফেব্রুয়ারী মাসে নিউইয়র্কে ফিরিয়া আসেন এবং এখানে একটি ঘর ভাড়া করিয়া নিয়মিত ক্লাস আরম্ভ করেন। শীঘ্রই ছাত্রছাত্রীর সংখ্যা এত বাড়িয়া গেল যে, তাঁহাকে আর একটি বড় ঘরে ক্লাস করিতে হইল। এই ক্লাসে ব্রুকলিনের ছাত্রছাত্রিগণের কয়েক জনও আসিতেন। ছাত্রছাত্রিগণের স্বেচ্ছাদত্ত সাহায্যেই বাড়ি ভাড়া প্রভৃতির খরচ কুলাইয়া যাইত। ফেব্রুয়ারী হইতে জুন মাস পর্যন্ত নিয়মিতভাবে প্রতিদিন সকালে ক্লাস বসিত, আবার এক একদিন সন্ধ্যাতেও ক্লাস বসিত এবং প্রয়োজন মনে হইলে রবিবারেও ক্লাস বসিত।

ক্লাসে তিনি প্রধানত রাজযোগ সম্বন্ধেই শিক্ষা দিতেন, আবার জ্ঞানযোগ, অভ্যাসযোগ প্রতি সম্বন্ধেও শিক্ষা দিতেন। আসন ও ধ্যান সম্বন্ধে নিয়মাবলী, মনের একাগ্রতা অর্জন, সংযম অভ্যাস, আহারের সংযম প্রভৃতি বিভিন্ন বিষয় শিক্ষণীয় ছিল। তাঁহার 'রাজযোগ' নামক পুস্তকখানি এই সময়েই লিখিত হয়।

এই সময় তিনি তাঁহার শিষ্য ও শিষ্যাগণের মধ্যে দুইজনকে সন্ন্যাস দান করেন, ইঁহাদের একজন ম্যাডাম মেরি লুই নামে এক ফরাসী মহিলা। ফরাসিনী হইলেও বহুদিন আমেরিকায় বাস করিয়া আমেরিকানই হইয়া গিয়াছিলেন ; ইনি একজন খ্যাতনামা বিদুষী মহিলা।

আর একজন শিষ্য, তাঁহার পূর্বনাম ছিল 'হের লিয়ন ল্যান্ডসবার্গ, রুশ দেশের এক ইহুদী বংশে ইঁহার জন্ম। তাঁহার সন্ন্যাস নাম স্বামী কৃপানন্দ। আমেরিকায় ইঁহারাই স্বামীজীর প্রথম সন্ন্যাসী শিষ্য ও শিষ্যা।

আমেরিকায় যে সকল গৃহী শিষ্য ও শিষ্যা ছিলেন, তাঁহাদের মধ্যে মিসেস্ অলিবুল বেলুড়ে মঠ স্থাপনের সময় প্রচুর অর্থ সাহায্য করেন। ইহা ছাড়াও তাঁহার অন্য গৃহশিষ্য ডাঃ অ্যালেন ডে, অধ্যাপক ওয়াইম্যান, অধ্যাপক রাইট, ডাঃ স্ট্রীট মিস্টার ও মিসেস লেগেট এবং মিস্ জে ম্যাকলাউড ইঁহারাও বেলুড় মঠ স্থাপনে অর্থ সাহায্য করেন।

ফরাসী দেশের খ্যাতনামা অভিনেত্রী সারা বার্নার্ড এবং গায়িকা ম্যাডাম কালভেও স্বামীজীর প্রতি বিশেষ শ্রদ্ধাশীলা ছিলেন।

নিউইয়র্কে পাঁচ মাস ক্লাস চলিবার পর জুন মাসে প্রধানত গরমের জন্যই তাঁহাকে ক্লাস বন্ধ করিতে হয়, কেননা ছাত্রদের মধ্যে অনেকেই এই সময় পল্লী-গ্রামে যান। স্বামীজীর শরীরও অতিরিক্ত পরিশ্রমে অত্যন্ত দুর্বল হইয়া পড়িয়াছিল বলিয়া তাঁহার কিছুদিন বিশ্রামের প্রয়োজন হয়। মিসেস লেগেটের নিউ হ্যাম্পশায়ারের পার্সি নামক স্থানে একটি পল্লীভবন ছিল। স্থানটি মনোরম এবং স্বামীজীর শহরের কোলাহলের ভিতর থাকিতে আর ভাল লাগিতেছিল না। সেজন্য মিসেস লেগেটের অনুরোধে তিনি তাঁহার সঙ্গে সেই পল্লীভবনেই কিছুদিনের জন্য বিশ্রাম করিতে গেলেন।

এই স্থানটি স্বামীজীর খুবই ভাল লাগিয়াছিল। ৭ই জুন এক পত্রে তিনি লিখিয়াছিলেন "আমি জীবনে যে সকল সর্বাপেক্ষা সুন্দর স্থান দেখিয়াছি, এটি তারই মধ্যে অন্যতম। কল্পনা করুন, চতুর্দিকে পর্বতমালাপরিবেষ্টিত বনরাজি ও তার অন্তরালে একটি স্বচ্ছসলিলা হ্রদ, আর সেখানে আমরা ছাড়া আর কেউ নেই। কী মনোরম। কী নিস্তব্ধ, কী শান্তিপূর্ণ! * * * আমি একলা বনের মধ্যে চলে যাই, আমার গীতাখানি পাঠ করি এবং বেশ সুখেই আছি। এখানে এসে আমার আয়ু যেন আরও দশ বছর বেড়ে গিয়েছে।"

এই পত্রে ও আরও অনেক স্থানে আয়ুর উল্লেখ মনে হয় যেন তাঁহার পৃথিবীর কার্য শেষ করিবার জন্য অধিক ব্যগ্র হইয়া পড়িয়াছেন। তিনি নিজের দেহের দিকে দৃকপাত না করিয়া তাঁহার কাজ অবিশ্রাম করিয়া চলিয়াছেন। তিনি বলিয়াছিলেন, 'মর্চে পড়ে মরার চেয়ে ক্ষয়ে মরা অনেক অনেক ভাল।'

পার্সি জায়গাটি স্বামীজীর ভাল লাগিয়াছিল, কিন্তু এখানে কিছুদিন থাকিয়াই 'সহস্রদ্বীপোদ্যান' নামক স্থানে যাইবার জন্য ব্যস্ত হইয়া উঠিলেন। তিনি এই সময় একখানি পত্রে লিখিয়াছেন— "এখান থেকে দিন দশেকের মধ্যেই আমি সহস্রদ্বীপোদ্যানে যাব। সেখানে ঘণ্টার পর ঘণ্টা, দিনের পর দিন নির্জনে থাকবো এবং ভগবানের ধ্যান করবো।"

সেণ্ট লরেন্স নদীতে অনেক ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপ আছে। এই দ্বীপপুঞ্জবেষ্টিত বড় দ্বীপটিতেই ছিল মিস ডাচারের কুটীর। এই মিস ডাচার ছিলেন স্বামীজীর

এক শিষ্যা, তাঁরই বাড়িতে গিয়া স্বামীজী থাকিলেন। যদিও এই বাড়িগুলিকে কটেজ বা কুটীর বলা হইত, কিন্তু আসলে এগুলি একটি ছোট ছোট অট্টালিকা। মিস ডাচারের কুটীর ভবনটি একটি ছোট পাহাড়ের গায়ে। পাহাড়টি ঢালু হইয়া নদীর ধার পর্যন্ত নামিয়া গিয়াছে। কুটীরের পশ্চাৎভাগ তিনতলা ও সামনের দিক দোতলা। দোতলার ঘরটি বেশ বড়, সেই ঘরেই স্বামীজীর ক্লাস বসিত। নীচে সমতল স্থানে সবুজ ঘাসের 'লন' আর বড় বড় গাছে কুটীরটি এমনভাবে বেষ্টিত যেন সেটি নিবিড় বনের মধ্যে একটি বাসা। কুটীরের পিছন দিকে একটি হ্রদও আছে। চারিদিক এমন নির্জন যে, পাখির গান আর বাতাসের মর্মরধ্বনি ছাড়া আর কোন শব্দই শোনা যায় না।

আরও ছোট ছোট যে অনেকগুলি দ্বীপ আছে, সে সব দ্বীপে হোটেল ও বাড়িঘরও আছে।

স্বামীজী তাঁর বারটি শিষ্যকে সঙ্গে লইয়া সেখানে ছিলেন, ইঁহারা সকলেই তাঁহার বাছাই-করা শিষ্য। ১৮৯৫ খৃষ্টাব্দের ১৯শে জুন তিনি ক্লাস আরম্ভ করেন এবং ৬ই আগস্ট পর্যন্ত নিয়মিতভাবে ক্লাস চলিয়াছিল। ক্লাস আরম্ভের প্রথম দিন তিনি বাইবেলের ক্লাস করেন। তাহার পর কোনদিন গীতা, কোনদিন অবধূত গীতা, কোনদিন পাতঞ্জল দর্শন, নারদীয় সূত্র বা বৃহদারণ্যক উপনিষদ আবার কোনদিন তিনি মহাপুরুষদের জীবনী আলোচনা করিতেন। মিস ডাচারের এই কুটীরটি যেন ঋষির আশ্রমে পরিণত হইয়াছিল। এখানে তিনি তাঁহার দুইজন শিষ্যকে সন্ন্যাস দেন এবং পাঁচজনকে ব্রহ্মচর্য দিলেন। এইভাবে আমেরিকায় শ্রীরামকৃষ্ণ সঙ্ঘের ভিত্তি স্থাপিত হইল।

ছোট ছোট দ্বীপগুলিতে হোটেল ছিল আবার পতিতা নারীগণের পল্লীও ছিল। একদিন স্বামীজী বেড়াইতে বেড়াইতে সেই দিকে গিয়া পড়িলেন। তাঁহার সঙ্গী একজন শিষ্য তাঁহাকে বলিল, 'স্বামীজী ওপথে গিয়া কাজ নাই।" কিন্তু ভাবাবিষ্ট স্বামীজী সেই পথেই চলিতে লাগিলেন। পতিতাগণ দূর হইতে তাঁহাকে দেখিয়া নানাভাবে কুৎসিত অঙ্গভঙ্গী ও হাসাহাসি করিতে লাগিল। ভাবাবিষ্ট হইয়া স্বামীজী অগ্রসর হইয়া চলিতে চলিতে একেবারে তাহাদের সম্মুখে গিয়া উপস্থিত হইলেন এবং কিছুক্ষণ স্তব্ধভাবে দাঁড়াইয়া রহিলেন। মনে হইতেছিল তাঁহার মূর্তি যেন করুণা দিয়া গঠিত, ধীরে ধীরে তিনি একটিমাত্র কথা উচ্চারণ করিলেন, "আহা, দুখিনী বাছারা আমার।" সেই মুহূর্তেই পতিতাগণের সকল চপলতা দূর হইয়া গেল, তাহারা যেন সহসা নিজেদের অবস্থা বুঝিতে পারিল। তাহারা তখন কিভাবে আর্তক্রন্দনে স্বামীজীর পায়ের কাছে আসিয়া লুটাইয়া পড়িয়াছিল, একজন প্রত্যক্ষদর্শিনী সেই বর্ণনা দিয়াছেন ; তিনি বলিয়াছেন, "মনে হল যেন খৃষ্ট আবার আবির্ভূত হয়ে পতিতাদের উদ্ধার করছেন।"

ইহার পর স্বামীজী সহস্রদ্বীপোদ্যান হইতে ফিরিয়া আসিয়া ১৮৯৫ খৃষ্টাব্দে নিউইয়র্ক যাত্রা করিলেন।

## স্বামী বিবেকানন্দ
## ইংলণ্ড ও আমেরিকায়

১৮৯৫ খৃষ্টাব্দের অগস্ট মাস।

স্বামীজীর সহস্রদ্বীপোদ্যানের কাজ শেষ হইয়াছে। এইবার তিনি অন্যত্র যাইবার জন্য উদ্‌যোগী হইয়াছেন।

স্বামীজীর জীবনের এই সময়ের কার্যাবলীতে লক্ষ্য করিবার মত যে ইঙ্গিতটি পাওয়া যায়, তাহার অর্থ হইল এই যে, "সময় সংক্ষেপ, সময় সংক্ষেপ।" স্বামীজী যেন প্রতিক্ষণে নিজেকে স্মরণ করাইয়া দিতেছেন যে, 'তুমি এক মহান্ উদ্দেশ্য লইয়া আসিয়াছ এই পৃথিবীতে, এক অমৃতের বার্তা বহন করিয়া মরণশীল জগতে জন্মাইয়াছ, তোমার জীবনের প্রতিটি মুহূর্ত তারই জন্য ব্যয় করিতে হইবে, একটি মুহূর্তও যেন নিষ্ফল না যায়।"

অবিশ্রাম—অবিশ্রাম এক কর্মপ্রবাহে ভাসিয়া চলিয়াছে সেই অতি মহান্ জীবনের প্রতিটি দিন, প্রহর, দণ্ড, পল ও অনুপল।

সহস্রদ্বীপোদ্যান হইতে নিউ ইয়র্কে ফিরিয়া আসিয়া তিনি যখন আটলাণ্টিক মহাসাগরের অপর পারে যাত্রার আয়োজন করিতেছেন, তখন মিসেস লেগেট স্বামীজীকে জানাইলেন যে তিনিও প্যারিস হইয়া ইংলণ্ড যাইবেন, স্বামীজী যদি অনুমতি করেন, তবে তিনি তাঁহাকে সঙ্গে লইয়া যাইতে পারেন, তাহা হইলে স্বামীজীর ইংলণ্ডে অবস্থানের সময় তিনি হয়তো তাঁহার কোন কাজে লাগিতে পারিবেন।

স্বামীজী প্যারিস হইয়াই লণ্ডনে গেলেন, আমেরিকায় থাকিতেই তিনি মিস্টার ই টি স্টার্ডি ও মিস্ হেনরিয়েটা মুলারের নিকট হইতে ইংলণ্ডে যাইবার জন্য আমন্ত্রণ পাইয়াছিলেন।

মিস্টার স্টার্ডি একজন ইংরেজ এবং সম্ভ্রান্ত বংশের সন্তান। ভারতবর্ষের উপর এবং ভারতীয় ধর্মসাধন প্রণালীর উপর তাঁহার বিশেষ শ্রদ্ধা ও অনুরাগ ছিল। তিনি একাধিকবার ভারতবর্ষে গিয়া বিভিন্ন তীর্থ পর্যটন করিয়াছেন। তিনি যখন আলমোড়ায় ছিলেন, তখন সেখানে স্বামীজীর গুরুভ্রাতা শিবানন্দ স্বামীর সহিত তাঁহার পরিচয় হয়। শিবানন্দ স্বামীর পূর্বাশ্রমে 'তারকনাথ ঘোষাল' নাম ছিল, সেইজন্য মঠে অনেকে তাঁহাকে 'তারকদাদা' বলিয়া ডাকিতেন, আবার তাঁহাকে 'মহাপুরুষ মহারাজ'ও বলা হইত। 'মহাপুরুষ' নামটি স্বামীজীই দিয়াছিলেন, কেননা তাঁর প্রকৃতিতে সর্বজীবে প্রেমময় বুদ্ধদেবের ভাব লক্ষিত হইত। স্বামীজীর ভ্রাতা শ্রীযুক্ত মহেন্দ্রনাথ দত্ত 'মহাপুরুষ শ্রীমৎ স্বামী শিবানন্দের অনুধ্যান' নামে একখানি পুস্তকে তাঁহার যে ছবিটি দিয়াছেন, তাহা হইতে সামান্য কিছু এখানে তুলিয়া দিলামঃ—"তারকদা সকালে রামতনু

বোসের গলির বাড়িতে আসিলেন, তাঁর গায়ে ধুলো কাদাতে মোটা সরের মত একটা নেউনি পড়ে গেছে, মাথায় উড়ি খুড়ি চুল, আর কোঁকড়ানো কোঁকড়ানো দাড়ি। আমি বল্লুম 'তারকদা', চল তোমায় নাইয়ে দি।'* * * তারকদাকে কলের নীচে বসিয়ে দিল্লী থেকে আনা গা মাজ্‌বার বগ্‌লিটা হাতে পরে নিয়ে তাঁর গা ঘষতে লাগলুম। গা ঘষতে ঘষতে কাদাটে জল বেরুতে লাগলো। অনেকক্ষণ পিঠ, বুক, হাত, পা ও মুখ ঘষে তারপর গায়ের চামড়ার রং বেরুলো। আমি বল্লুম "তারকদা, এত কাদা বেরুচ্ছে কেন?' তারকদা বললেন, 'সমস্ত রাতি ধুনির পাশে বসে জপ করি, আর যেখানে সেখানে পড়ে থাকি, সেইজন্যে গায়ে এত কাদা লেগেছে। দিনের বেলায় গঙ্গায় তিনটে ডুব দিয়ে আসি, গাও ঘষিনি কি পুঁছিনি তো।"

একবার যজ্ঞেশ্বর চন্দ্র নামে এক ভদ্র সন্তানের চাকরি না থাকায় তাঁহার খুবই কষ্টে দিন কাটিতেছিল। তিনি মাঝে মাঝে বরানগর মঠে আসিতেন, মঠে তাঁর নাম ছিল 'দম্‌দম্‌ মাস্টার"। মহেন্দ্রবাবু লিখিয়াছেন, "দম্‌দম্‌ এসে তারকদা'র কাছে নিজের কষ্টের কথা জানাল। তারকদা বললেন, 'দম্‌দম্‌, তোমার কষ্ট হয়েছে? তুমি এখানেই থাক, খাওয়া-দাওয়া কর, সব দেখাশুনা কর।* * কাউকে বলে তোমাকে টাকা দশ করে পাইয়ে দেব'।" আবার একবার তাঁর আশ্রিত এক যুবক মঠের সমস্ত টাকাকড়ি যাহা ছিল চুরি করিয়া পালায়, পরদিন সকালে দেখা গেল, বাক্সে একটি পয়সা পড়িয়া আছে, সেই এক পয়সার বাতাসা কিনিয়া আনিয়া ঠাকুরের ভোগ দেওয়া হইল। শিবানন্দ স্বামী বলিলেন, "ছেলেটির খুব অভাব হয়েছিল, তাই টাকাগুলো নিয়েছে। কিন্তু এদিকে তার ঠাকুরের উপর ভক্তিও ছিল; দেখ্‌ছিস্‌ না, ঠাকুরের পাছে ভোগ না হয়, সেজন্য একটা পয়সা রেখে গিয়েছে।" টাকাগুলি বাড়ি ভাড়া দিবার জন্য সংগ্রহ করা হইয়াছিল, কেননা সেইদিন বাড়িওয়ালার লোক ভাড়া লইতে আসিবে। কিন্তু শিবানন্দ স্বামীর সে সম্বন্ধে কিছুই মনে হইল না।

এই ছিল স্বামী শিবানন্দের প্রকৃতি। সব দেশের লোকের সঙ্গেই তাঁহার সমভাবে হৃদ্যতা হইত, এই হৃদ্যতায় ধর্ম সম্বন্ধেও কোন বাছ-বিচার থাকিত না। মিস্টার স্টার্ডি'র সঙ্গে তাঁহার এমনই হৃদ্যতা হইল যে, দু'জনে আলমোড়ায় তো একসঙ্গে রহিলেনই আবার দু'জনে মাদ্রাজে গিয়া সেখানেও একসঙ্গে রহিলেন। এই দীর্ঘ সময় তাঁহারা সাধারণভাবে ধর্মকথা আলোচনা করিয়াছেন, আবার সেইসঙ্গে একজন আগ্রহী শ্রোতা ও অপরজন উৎসাহী বক্তা এইভাবে শ্রীরামকৃষ্ণদেবের জীবনের নানা কাহিনী এবং সেই সঙ্গে স্বামীজীর কথাও তাঁহারা তন্ময় হইয়া আলোচনা করিয়াছেন। অনবরত স্বামীজীর কথা শুনিয়া শুনিয়া স্বামীজী যেন মিস্টার স্টার্ডি'র নিকট একান্ত পরিচিত হইয়া গিয়াছিলেন, তাই তিনি ইংলণ্ডে ফিরিয়া গিয়াই স্বামীজীর নিকট আমেরিকায় পত্র লিখিলেন ইংলণ্ডে আসিবার জন্য।

মিস্‌ হেনরিয়েটা মুলারের সঙ্গে স্বামীজীর আমেরিকাতেই পরিচয় হয়

এবং তিনি স্বামীজীর বিশেষ ভক্ত হন। ইনি একজন জার্মান মহিলা, শ্রীরামকৃষ্ণ মঠ ও ঠাকুরের মন্দির প্রতিষ্ঠার সময় ইনি যথেষ্ট অর্থ সাহায্য করিয়াছিলেন।

স্বামীজী প্যারিসে অল্প কয়েক দিন ছিলেন, ১৮৯৫ খৃষ্টাব্দে সেপ্টেম্বর মাসের প্রথমেই তিনি লণ্ডনে পেঁাছিলেন।

স্বামীজী জানিতেন ইংরেজেরা আমেরিকানদের মত সহজে কোন কিছু গ্রহণ করে না, আবার যদি গ্রহণ করে তবে সেটি আন্তরিকভাবেই গ্রহণ করে, ইংরেজ চরিত্রের ইহাই একটি বৈশিষ্ট্য। লণ্ডনে আসিয়া স্বামীজী কাহারও গৃহে স্থায়ী আতিথ্য গ্রহণ করেন নাই, একদিন একজনের আবার অন্যদিন অপরজনের বাড়ি থাকিতেন এবং যেদিন যেখানে থাকিতেন, সেখানে ঘরোয়া আলোচনার বৈঠকে প্রশ্ন ও উত্তরের মধ্য দিয়া আলোচনা চালাইতেন।

অবশ্য সে সব বৈঠকে লোক বেশি হইত না। সিস্টার নিবেদিতা যিনি তখন মিস মার্গারেট নোবেল ছিলেন—তিনি তাঁহার "আমার প্রভু—যেমনটি তাঁকে দেখেছি" নামক পুস্তকে এই সময়ে তাঁহার সহিত স্বামীজীর সাক্ষাতের যে বিবরণ দিয়াছেন, তাহা হইতে এই ঘরোয়া আলোচনার সম্বন্ধে আমরা কিছু কিছু ধারণা করিতে পারি।

নিবেদিতা লিখিতেছেন, "সময়টি নবেম্বর মাসের এক রবিবারের ঠাণ্ডা বৈকাল বেলা এবং স্থান ওয়েস্ট এণ্ডের একটি বৈঠকখানা। তিনি অর্ধবৃত্তাকারে উপবিষ্ট শ্রোতৃমণ্ডলীর দিকে মুখ করিয়া এবং কক্ষের অগ্নি রাখিবার স্থানের প্রজ্বলিত অগ্নির দিকে পিছন ফিরিয়া বসিয়া ছিলেন; আর যখন তিনি প্রশ্নের পর প্রশ্নের উত্তর দিতেছিলেন এবং মধ্যে মধ্যে উদাহরণস্বরূপ কোন সংস্কৃত শ্লোক সুর করিয়া আবৃত্তি করিতেছিলেন, তখন সেই গোধূলি ও অন্ধকারের সঙ্গমে সেখানকার দৃশ্যটি তাঁহার নিকট নিশ্চয়ই কোন ভারতীয় উদ্যানের অথবা সূর্যাস্ত সময়ে কোন কূপের নিকট বা গ্রামের কাছে তরুতলে উপবিষ্ট কোন সাধুর চারিপাশে সমবেত শ্রোতাগণেরই এক সামঞ্জস্যসূচক রূপান্তর বলিয়া বোধ হইয়া থাকিবে।"

এই দিনের ঘরোয়া বৈঠকে বেশী লোক ছিল না, এজন্য নিবেদিতা খুশী হইয়াছিলেন। নিবেদিতা লিখিয়াছেন, "শুধু এই প্রথমবারে আমরা মাত্র পনেরো ষোলজন অভ্যাগত ছিলাম, আমাদের মধ্যে অনেকে আবার পরস্পরের ঘনিষ্ঠ বন্ধু। স্বামীজী তাঁহার গেরুয়া পরিচ্ছদ ও কোমরবন্ধ পরিয়া আমাদের মধ্যে বসিয়া-ছিলেন, মনে হইতেছিল—তিনি আমাদের নিকট কোন্ এক দূরদেশের বার্তা বহন করিয়া আনিয়াছেন। মাঝে মাঝে এক একবার 'শিব! শিব!' উচ্চারণ করিতেছেন, উহা আমাদের নিকট কেমন নূতন নূতন মনে হইতেছে। আর তাঁহার মুখের ভাবে ধ্যানপরায়ণ সাধুগণের মুখে যে কোমলতা ও মহত্ত্বের মিশ্রণ দেখিতে পাওয়া যায়, যেন তাহাই লক্ষিত হইতেছিল। হয়তো—এ-ভাব সেই ভাব, র‍্যাফেল যাহা তাঁহার অঙ্কিত 'Sistine child'-এর ললাটে আঁকিয়া আমাদের দেখাইয়াছেন।"

নিবেদিতা আরও বলিয়াছেন, "সে অপরাহ্নের পর আজ দশ বৎসর কাটিয়া গিয়াছে,—এবং সেদিনকার কথাবার্তার সামান্যই এখন মনে পড়িতেছে,—কিন্তু সেই সুর—যে বিস্ময়কর সুর-সহযোগে তিনি আমাদের সংস্কৃত শ্লোকগুলি উচ্চারণ করিয়া শুনাইয়াছিলেন, তাহা কখনো ভুলিবার নয়।"

তাঁহাকে সেদিন পাশ্চাত্ত্য দেশে আসিবার উদ্দেশ্য সম্বন্ধে জিজ্ঞাসা করিলে উত্তরে তিনি বলিয়াছিলেন যে, তিনি বিশ্বাস করেন, বিভিন্ন জাতির মধ্যে পণ্যদ্রব্য বিনিময়ের ন্যায় পরস্পরের মধ্যে আদর্শ বিনিময়েরও প্রয়োজন আছে এবং এখন তাহারই সময় আসিয়াছে। নিবেদিতা লিখিয়াছেন, তিনি faith অর্থাৎ বিশ্বাস শব্দটিতে আপত্তি করিয়াছিলেন এবং তাহার পরিবর্তে realisation কথাটি ব্যবহার করিবার জন্য আগ্রহ প্রকাশ করেন। 'সম্প্রদায়' সম্বন্ধে তিনি একটি ভারতীয় উক্তি উদ্ধৃত করেন, "কোনও সম্প্রদায়ের মধ্যে জন্মানো ভাল, কিন্তু উহাতেই আবদ্ধ থাকিয়া মরা অতি ভয়ানক।"

এই সম্প্রদায় সম্বন্ধে প্রশ্ন ইহার পরও উঠিয়াছিল, ১৮৯৫ খৃষ্টাব্দের ২৩শে অক্টোবর দি ওয়েস্ট মিনিস্টার গেজেট পত্রিকার প্রতিনিধি স্বামীজীকে জিজ্ঞাসা করেন, শ্রীরামকৃষ্ণদেব কি একটি সম্প্রদায় স্থাপন করে গিয়েছেন। উত্তরে স্বামীজী বলেন ;—

"No, his (Sri Ramakrishna's) whole life was spent in breaking down the barriers of sectarianism and dogma. He formed no sect. Quite the reverse. He advocated and strove to establish absolute freedom of thought. (Vide Complete Works of Swami Vivekananda, vol. V, third edition, published in 1924, page 116).

"না, তিনি তাঁর সমস্ত জীবনই ব্যয় করিয়াছিলেন সাম্প্রদায়িকতা ও গোঁড়ামির জন্য মানুষের মধ্যে যে ব্যবধান সৃষ্টি হইয়াছে, তাহা দূর করিবার জন্য। তিনি কোন সম্প্রদায় স্থাপন করেন নাই, বরং তাহার সম্পূর্ণ বিপরীতই করিয়াছেন। প্রত্যেক ব্যক্তিই যাহাতে স্বাধীন-চিন্তা-পরায়ণ হয়, তাহাই তিনি সমর্থন করিতেন।"

স্বামীজী নিজেও ঠিক এইভাবের কথা অন্যত্র বলিয়াছেন। স্বামী অভয়ানন্দকে ১৮৯৫ খৃষ্টাব্দে লিখিত একখানি পত্রে ঠিক এইভাবের কথাই তিনি লিখিয়াছিলেন—

"We have no organisation, nor want to build any. Each one is quite independent to teach, quite free to preach whatever he or she likes."

আরও লিখিয়াছিলেন—

"Individuality is my motto, I have no ambition

beyond training individuals." (Vide Complete Works of Swami Vivekananda, vol. VII, p. 419).

তাঁর পত্রাবলীর চতুর্থভাগে জনৈক শিষ্যকে লেখা একখানি পত্রে আমরা দেখিতে পাই এই একই ভাবের উক্তিঃ—"আমি বিভিন্ন স্থানে স্ব স্ব স্বাধীন কেন্দ্রের পক্ষপাতী। তাহাদের নিজেদের কাজ নিজেদের করিতে দাও। তাহারা যাহা খুশি করুক।"

স্বামী অভয়ানন্দকে লেখা চিঠিরও একই তাৎপর্য "আমাদের কোন দল নাই, আর তা গড়তেও চাই না। পুরুষ বা স্ত্রীলোক যে যা ভাল বোঝে সেইভাবে প্রচার করা বা শিক্ষা দেওয়ার তার সম্পূর্ণ স্বাধীনতা আছে।"

'ব্রহ্মবাদিন' পত্রিকা এই সময় মাদ্রাজ হইতে প্রকাশিত হয়, স্বামীজীর প্রেরণা ও সাহায্যেই পত্রিকাখানি প্রথমে পাক্ষিক, পরে মাসিকরূপে প্রকাশিত হইয়াছিল। এইখানিই শ্রীরামকৃষ্ণ সঙ্ঘের প্রথম প্রচারপত্রিকা। জি ভেঙ্কটরঙ্গ রাও, এম সি আলাসিংগা ও পেরুমল নামে তাঁর তিনজন মাদ্রাজী শিষ্য পত্রিকাব সম্পাদনার ভার গ্রহণ করেন। ১৮৯৫ খৃষ্টাব্দে ১৪ই সেপ্টেম্বর এই পত্রিকা প্রথম প্রকাশিত হয় এবং ষোল-সতেরো বৎসর এই পত্রিকা নিয়মিতভাবে প্রকাশিত হইয়াছিল।

লণ্ডনে শ্রীরামকৃষ্ণ সঙ্ঘের একটি কেন্দ্র স্থাপনের জন্য মিস্টার স্টার্ডি এই সময় উদ্যোগী হন, আমেবিকার কেন্দ্রগুলিও এই বৎসর দৃঢ়ভাবে স্থাপিত হয় এবং এই ১৮৯৫ খৃষ্টাব্দের শেষদিকে আমেরিকায় গুডউইন স্বামীজীর বক্তৃতাগুলি শর্টহ্যাণ্ডে লিপিবন্ধ করিতে আরম্ভ করেন।

লণ্ডনে প্রথমবার স্বামীজী তিনমাস মাত্র থাকেন। এই অল্প সময়েই তাঁহার নাম সর্বত্র প্রচারিত হইয়াছিল। 'এক ভাবতীয় যোগী' এই নামে খবরের কাগজে তাঁহার উল্লেখ করা হইত। ২১শে অক্টোবব পিকার্ডিলির প্রিন্সেস হলে তিনি 'আত্মজ্ঞান' সম্বন্ধে বক্তৃতা দেন, ঐ বক্তৃতার পর বিশেষ করিয়া তাঁহার কথা সকলে জানিতে পারে। কিন্তু ১৮৯৫ খৃষ্টাব্দের ডিসেম্বরেই তিনি লণ্ডন হইতে নিউইয়র্কে ফিরিয়া যান।

১৮৯৫ খৃষ্টাব্দ ৬ই ডিসেম্বর শুক্রবার, স্বামীজী নিউইয়র্কে ফিরিয়া আসিলেন। এইখানে তাঁহার অনুপস্থিতিতেও বেদান্ত-প্রচারকার্য বেশ ভালভাবেই চলিতেছিল। আমেরিকান শিষ্যবৃন্দ স্বামী কৃপানন্দ ও স্বামী অভয়ানন্দ এবং মিস এস ই ওয়াল্ডো এই কাজের ভার লইয়াছিলেন। স্বামীজীর অন্যান্য শিষ্য-শিষ্যারাও এই প্রচারকার্যে সাহায্য করিয়াছেন। নিউইয়র্ক, বাফেলো ও ডেট্রয়েট এই তিন স্থানে তিনটি কেন্দ্র স্থাপিত হইযাছিল। স্বামীজী নিউইয়র্কে পেঁীছিয়াই নিউইয়র্কের কেন্দ্রটিকে প্রধান কেন্দ্র করিলেন এবং সেখানে 'কর্মযোগ' সম্বন্ধে নিয়মিত ক্লাস করিতে লাগিলেন এবং তাঁহার এই সমস্ত বক্তৃতা মিস্টার গুডউইন শর্টহ্যাণ্ডে লিখিয়া লইতে লাগিলেন। এই গুডউইন সাহেব ছিলেন স্বামীজীর একান্ত ভক্ত ও নিয়ত সঙ্গী। ইহার পূর্বে স্বামীজীর

অনেক বক্তৃতা নষ্ট হইয়া গিয়াছে, কিন্তু গুডউইন এখন হইতে আর কোন বক্তৃতাই নষ্ট হইতে দেন নাই। তিনি যদি এই মহামূল্য উপদেশগুলি সঞ্চয় করিয়া না রাখিতেন, তাহা হইলে তাহার অনেকগুলিই নষ্ট হইয়া যাইত।

নিউইয়র্কে বড়দিনের উৎসব আসিয়া গেল। স্বামীজী বড়দিনের সময় বোস্টনে গিয়া মিসেস অলিবুলের বাড়িতে থাকিলেন। তাহার পর আসিল নূতন বৎসর। স্বামীজী আবার নিউইয়র্কে ফিরিয়া গেলেন এবং ৫ই জানুয়ারী রবিবার হইতে 'হার্ডম্যান হলে' প্রতি রবিবারে বক্তৃতা দিতে লাগিলেন। রবিবার ছাড়া অন্যদিনও কোন কোন স্থানে বক্তৃতা দিতেন, কোনদিন বা ব্রুকলিনের 'মেটা-ফিজিক্যাল সোসাইটিতে' আবার কোনদিন 'পিপলস্ চার্চে' বক্তৃতা দিতেন।

বক্তৃতাস্থলে ক্রমশ এত বেশী জনতা হইতে লাগিল যে, স্থান সংকুলান হয় না দেখিয়া স্বামীজী 'ম্যাডিসন স্কোয়ার গার্ডেন' নামক নিউইয়র্কের বৃহৎ হলে বক্তৃতা দিতে আরম্ভ করিলেন। এখানে প্রায় দু হাজার লোকের স্থান ছিল। এখানে তিনি ভক্তিযোগ সম্বন্ধে ধারাবাহিক বক্তৃতা করেন।

২৭শে ফেব্রুয়ারী "আমার প্রভু" নামক বক্তৃতায় তিনি শ্রীশ্রীঠাকুরের সম্বন্ধে আলোচনা করেন।

১৩ই ফেব্রুয়ারী স্বামীজী ডাক্তার স্ট্রীট নামক একজন শিষ্যকে সন্ন্যাস দান করেন, ইঁহার সন্ন্যাস নাম হইল স্বামী যোগানন্দ। ২০শে ফেব্রুয়ারী তিনি আরও কয়েকজন ভক্তকে দীক্ষাদান করেন।

ইহার পর নিউইয়র্ক হইতে ডেট্রয়েটে গিয়া সেইখানে দুই সপ্তাহ থাকেন। তাহার পর ডেট্রয়েট আশ্রমের ভার স্বামী কৃপানন্দের উপর দিয়া তিনি বোস্টনে চলিয়া যান এবং সেখানে কয়েকদিন থাকেন। এই সময় স্বামীজী বিভিন্ন স্থানে ছয়টি বক্তৃতা দিয়াছিলেন।

১৮৯৬ খৃষ্টাব্দের ২৫শে মার্চ স্বামীজী হারভার্ড বিশ্ববিদ্যালয়ে বেদান্ত দর্শন সম্বন্ধে একটি বক্তৃতা দেন। বিশ্ববিদ্যালয়ে সেদিন যাঁহারা শ্রোতা ছিলেন, তাঁহারা সকলেই প্রায় উচ্চশিক্ষিত ও বিদ্বান, দর্শন বিভাগের ছাত্রগণ ও অধ্যাপক-গণও এই বক্তৃতার শ্রোতা ছিলেন। বক্তৃতার সময় অনেকে নানা বিষয়ে প্রশ্ন করেন এবং স্বামীজী তাহার উত্তর দেন। এই দিনের এই বক্তৃতা ও প্রশ্নের উত্তরগুলি এত প্রাঞ্জল ও হৃদয়গ্রাহী হইয়াছিল যে, অধ্যাপকগণ তাঁহাকে ঐ বিশ্ববিদ্যালয়ে "Chair of Eastern Philosophy" নামে একটি আসন দানরূপ সম্মান দিবার প্রস্তাব করিয়াছিলেন, কিন্তু স্বামীজী বলিলেন, তিনি সন্ন্যাসী,—তিনি এরকম সম্মান লইতে পারেন না।

আমেরিকায় স্বামীজীর যে সম্মান হইয়াছিল, কোন রাজা-মহারাজার ভাগ্যেও তেমন সম্মান দুর্লভ। কিন্তু পদ্মপত্রে যেমন জল লাগে না, তেমনি সে সব সম্মান স্বামীজীর মনে দাগ কাটিতে পারে নাই। গিরিশবাবু এই সময় তাঁহার প্রসঙ্গে বলিয়াছিলেন, "এত মান হজম করা—এ তো যে সে লিভারের কাজ নয়। এর জন্যে খুব বড় লিভার চাই, নরেনের তা আছে, তাই বদহজমে মারা পড়ে নি।"

মার্চ মাস শেষ না হইতেই ইংলণ্ড হইতে স্বামীজীর কাছে বার বার অনুরোধ-পত্র আসিতে লাগিল। তাঁহাকে ইংলণ্ডে যাইতেই হইবে। স্বামীজী ইংলণ্ড গমনের পূর্বে আমেরিকার বেদান্ত প্রচারকার্য যাহাতে সুশৃঙ্খলভাবে চলে, তাহার একটা ব্যবস্থা করিয়া যাইতে চাহিলেন। তিনি নিউইয়র্কে 'নিউইয়র্ক বেদান্ত সমিতি' নামে একটি সমিতি স্থাপন করিলেন এবং এইভাবে ইহার উদ্দেশ্যগুলি লিখিত হইলঃ—

(১) বিভিন্ন ধর্মমত ও ধর্মসম্প্রদায় যে যে আধ্যাত্মিক নিয়মের উপর স্থাপিত, তাহার যুক্তিসংগত ব্যাখ্যা করা।

(২) বিভিন্ন দেশের মহান ধর্মাচার্যগণ যে আদর্শ নিজেদের জীবনে পালন করিয়াছেন এবং শিক্ষা দিয়া গিয়াছেন, তাহার প্রচার করা।

(৩) সমগ্র মানবজাতিকে সেই সকল আদর্শ দৈহিক, মানসিক ও আধ্যাত্মিক প্রয়োজনে কার্যকরী করিবার দিক দিয়া সাহায্য করা।

এই বেদান্ত সমিতির উদ্দেশ্যগুলিতে একটি বিষয়ই পরিস্ফুট হইয়াছে, সেটি সমগ্র মানবজাতির সর্বতোভাবে উন্নতিবিধান। মানুষের দেহের স্বাস্থ্য ও মানসিক স্বাস্থ্যের উপরেই যে আধ্যাত্মিকতা নির্ভর করিতেছে, ইহা স্বামীজী একান্তভাবে বিশ্বাস করিতেন। তিনি বলিয়াছেন, "মানুষকে মানুষ করা ছাড়া আমার আর অন্য কোন উচ্চাভিলাষ নাই।"

গৃহী ও সন্ন্যাসীর ভিতরে পার্থক্য স্থাপন তিনি অনুমোদন করেন নাই। তিনি বলিয়াছেন—

"গৃহী ও সন্ন্যাসীর মধ্যে যিনি পার্থক্য করেন না, তিনিই প্রকৃত সন্ন্যাসী।"

১৮৯৬ খৃষ্টাব্দের মার্চ মাসে শরৎ মহারাজ (স্বামী সারদানন্দ) লণ্ডনে যান। স্বামীজী তাঁহাকে লণ্ডনে আসিতে লিখিয়া জানাইয়াছিলেন যে, লণ্ডনে আসিয়া তিনি যেন স্টার্ডি সাহেবের বাড়িতে থাকেন। শশী মহারাজ (স্বামী রামকৃষ্ণানন্দ) লণ্ডনে আসিবেন প্রথমে ইহাই স্থির ছিল ; কিন্তু শশী মহারাজ তখন অসুস্থ হইয়া পড়ায় স্বামীজী শরৎ মহারাজকেই লণ্ডনে আসিতে লিখেন।

এবার আবার লণ্ডন যাত্রার জন্য স্বামীজী প্রস্তুত হইলেন। ১৮৯৩ সালের আগস্ট হইতে ১৮৯৬ সালের এপ্রিল, এই দীর্ঘ সময় স্বামীজী আমেরিকাতেই কাটাইয়াছিলেন, মধ্যে মাত্র তিন মাসের জন্য ইংলণ্ডে গিয়াছিলেন। এই সময় আমেরিকায় যে সব কাজ হইয়াছিল, সংক্ষেপে বলিতে গেলে সেগুলি বহু স্থানেই শ্রীরামকৃষ্ণ সঙ্ঘের প্রসার, বহু শিষ্যকে দীক্ষা ও ব্রহ্মচর্য দান, কয়েকজনকে সন্ন্যাস দান এবং তাহাদের উপর কার্য পরিচালনের ভার অর্পণ প্রভৃতির কথাই বলিতে হয়। রাজযোগ, ভক্তিযোগ ও কর্মযোগ নামক তিনটি পুস্তক এবং স্বামীজীর বক্তৃতাবলীও পুস্তকাকারে প্রকাশিত হয়।

১৮৯৬ খৃষ্টাব্দের ১৫ই এপ্রিল স্বামীজী নিউইয়র্ক হইতে ইংলণ্ডের দিকে রওনা হন, গুড্‌উইনকেও তিনি তাঁহার সহিত লইয়াছিলেন। লণ্ডনে আসিয়া শরৎ মহারাজের সহিত তাঁহার দেখা হইল, বহুদিন পরে এই সাক্ষাৎ।

এই সময় স্বামীজী ৫৭, সেণ্ট জর্জ স্ট্রীটে ছিলেন। বাড়িটির অধিকারিণী ছিলেন লেডি ফার্গুসান। লেডি ফার্গুসানের একটি শিশুকন্যা ছিল এবং সেটি স্বামীজীর অত্যন্ত প্রিয় ছিল। ইহার চৌদ্দ বৎসর পর কাশীর অদ্বৈত-আশ্রমে স্বামীজীর পাশ্চাত্যের শিষ্যগণ যখন আসেন, তখন এই মেয়েটিও সেই সঙ্গে আসিয়াছিল, স্বামীজীর কথা তখনও সে ভুলে নাই।

মে মাসের প্রথম সপ্তাহ হইতে স্বামীজীর ক্লাস আরম্ভ হইল, এ সময় তিনি "জ্ঞানযোগ" সম্বন্ধে শিক্ষা দিতেন। মে মাসের শেষের দিকে পিকাডেলির 'রয়েল ইনস্টিটিউটে' প্রতি রবিবারে বক্তৃতা দিতেন এবং জুলাই মাসের মাঝামাঝি পর্যন্ত "প্রিন্সেস হলে" প্রতি রবিবারে বক্তৃতা দিয়াছেন। অন্যান্য সময় শিক্ষার্থিগণকে সাধন সম্বন্ধে শিক্ষা দেওয়া, প্রশ্নের উত্তর দান ও নানা বিষয়ের আলোচনায় কাটিয়া যাইত। কাজেই তাঁহার অবসর ছিল না বলিলেই হয়। শরৎ মহারাজ সব সময় তাঁহার সহিত থাকিয়া তাঁহার কার্যপ্রণালী লক্ষ্য করিতে লাগিলেন।

থিয়োসফিস্টরা আমেরিকায় স্বামীজীর অনেক বিরুদ্ধতা করিয়াছেন, কিন্তু মিসেস অ্যানি বেসান্টের অনুরোধে স্বামীজী সেণ্ট জন্‌স উডে, অ্যাভিনিউ রোডের থিয়োসফিক্যাল লজে বক্তৃতা দিয়াছিলেন। বক্তৃতাটি ছিল 'ভক্তি' সম্বন্ধে। কর্নেল অলকটও এই বক্তৃতাসভায় উপস্থিত ছিলেন।

এদিকে স্বামীজীর আমেরিক্যান শিষ্যেরা বার বার শরৎ মহারাজকে আমেরিকা পাঠানোর জন্য তাঁহাকে লিখিতে লাগিলেন। তাঁহারা স্বামীজীর কোন গুরুভাই যেন আসেন, সেজন্য স্বামীজীর কাছে বহু পূর্বেই আবেদন করিয়াছিলেন। স্বামীজী সারদানন্দ স্বামীকে সে কথা জানাইলেন এবং স্বামী সারদানন্দ ও গুড্‌উইন সাহেব ১৮৯৬ খৃষ্টাব্দের ২৫শে জুন ইংলণ্ড হইতে আমেরিকা রওনা হইলেন।

গ্রীন একারে যে পাইন গাছের তলায় বসিয়া দুই বৎসর আগে স্বামীজী ক্লাস করিয়াছিলেন, সেই গাছের তলায় বসিয়াই স্বামী সারদানন্দও ক্লাস করিতে লাগিলেন। গ্রীন একারে এই সময় ভিন্ন ভিন্ন ধর্মের তুলনামূলক আলোচনার জন্য যে কনফারেন্স বসিয়াছিল সেই কনফারেন্সে স্বামী সারদানন্দ বক্তৃতা দিবার জন্য নিমন্ত্রিত হইয়া 'বেদান্ত' সম্বন্ধে বক্তৃতা দিয়াছিলেন।

এই সময় গ্রীন একারের একটি প্রোগ্রামে একটি কথা ছাপা হয়,, সেটি এই যে, 'এস্' অর্থাৎ স্বামীজীর সদয় অনুমতিক্রমে স্বামী সারদানন্দ ইংলণ্ডের কাজে ছুটি পাইয়া আমেরিকায় আসিয়াছেন। এই কথাটি পড়িয়া স্বামীজী অত্যন্ত বিরক্ত হইয়া যা লিখিয়াছিলেন, তাহাতে তাঁহার মনের ভাব সুস্পষ্টরূপেই বুঝা যায়। সেই লেখাটি এখানে উদ্ধৃত করা হইলঃ—

"It was an awful mistake in the Greenacre programme that it was printed that Saradananda was there by the kind permission (leave of absence from England) of S.—Who is S—or anybody else to permit a

